ফিরিয়ে বলবে, কিছু না দিলেও চলবে সাহেব, কিন্তু তোমার চেয়ে আমাকে বকশিস বেশী দিতে হবে।

নির্জন সেলে একাকী ঘিসুআ গভীর অন্ধকারে বসে অনেক কথা ভাবে। কথা বলার একটা মানুষও সে দেখতে পায় না। কথা বলার ইচ্ছাও তার নেই। শুধু বকশিস্ নিয়ে ঘরে ফেরবার জন্যে তার মন ছটফট করতে থাকে।

অবশেষে ফাঁসির দিন এসে গেল। জিজ্ঞাসা করা হল সে কি চায়? ঘিসুআর এক কথা: আমার বকশিস? তখনও তাকে বলা হল: চল্ তোকে বকশিস দেওয়া হবে। তার মাথায় পরানো হল কালো কাপড়। ঘিসুআ ভাবল বোধ হয় চোখ বেঁধে তার হাতে ঢেলে দেওয়া হবে অনেক সোনা-রূপো। সরকারের লীলা বোঝাই ভার। এমনি করে শুধু শুধু কি বকশিস দেওয়া যায়? ঘরে ফিরে বউকে সে সব কিছু দেখাবে, বউ নিশ্চয়ই খুব খুশী হবে। এই টাকায় সে নতুন ঘর তৈরী করবে, জমি জায়গা কিনবে—কত সুখ। এখন তো আর গোবিন্দ সর্দার নেই যে সব কিছু লুঠ করে নেবে।

হঠাৎ কি একটা এসে তার গলায় বেড়ি পাকিয়ে গেল।